وَمَنْ بَاعَ جَارِيَةً مُحْرِمَةً قَدْ اَذِنَ لَهَا فِيْ ذٰلِكَ فَلِلْمُشْتَرِيْ اَنْ يُحَلِّلَهَا وَيُجَامِعَهَا وَقَالَ زُفَرُ (رحـ) لَيْسَ لَهُ ذٰلِكَ لِاَنَّ هٰذَا عَقْدٌ سَبَقَ مِلْكَهُ فَلَا يَتَمَكَّنُ مِنْ فَسْخِهِ كَمَا اِذَا اشْتَرٰى جَارِيَةً مَنْكُوْحَةً وَلَنَا اَنَّ الْمُشْتَرِيْ قَامَ مَقَامَ الْبَائِعِ وَقَدْ كَانَ لِلْبَائِعِ اَنْ يُحَلِّلَهَا فَكَذَا الْمُشْتَرِيْ اِلَّا اَنَّهُ يَكْرَهُ ذٰلِكَ لِلْبَائِعِ لِمَا فِيْهِ مِنْ خَلْفِ الْوَعْدِ وَهٰذَا الْمَعْنٰى لَمْ يُوْجَدْ فِيْ حَقِّ الْمُشْتَرِيْ بِخِلَافِ النِّكَاحِ لِاَنَّهُ مَا كَانَ لِلْبَائِعِ اَنْ يَفْسَخَهُ اِذَا بَاشَرَ بِاِذْنِهِ فَكَذَا لَا يَكُوْنُ ذٰلِكَ لِلْمُشْتَرِيْ وَاِذَا كَانَ لَهُ اَنْ يُحَلِّلَهَا لَا يَتَمَكَّنُ مِنْ رَدِّهَا بِالْعَيْبِ عِنْدَنَا وَعِنْدَ زُفَرَ (رحـ) يَتَمَكَّنُ لِاَنَّهُ مَمْنُوْعٌ عَنْ غِشْيَانِهَا وَ ذُكِرَ فِيْ بَعْضِ النُّسَخِ اَوْ يُجَامِعُهَا وَالْاَوَّلُ يَدُلُّ عَلٰى اَنَّهُ يُحَلِّلُهَا بِغَيْرِ الْجِمَاعِ بِقَصِّ شَعْرٍ اَوْ بِقَلْمِ ظُفْرٍ ثُمَّ يُجَامِعُ وَالثَّانِيْ يَدُلُّ عَلٰى اَنَّهُ يُحَلِّلُهَا بِالْمُجَامَعَةِ لِاَنَّهُ لَا يَخْلُوْ عَنْ تَقْدِيْمِ مَسٍّ يَقَعُ بِهِ التَّحْلِيْلُ وَالْاَوْلٰى اَنْ يُحَلِّلَهَا بِغَيْرِ الْمُجَامَعَةِ تَعْظِيْمًا لِاَمْرِ الْحَجِّ وَاللّٰهُ اَعْلَمُ .

অনুবাদ : আর কোনো ব্যক্তি যদি ইহ্রাম অবস্থায় দাসীকে বিক্রি করে যে তাকে ইহ্রামের অনুমতি দিয়েছিল, তাহলে বিক্রেতার জন্য জায়েজ হবে তাকে ইহ্রামমুক্ত করে তার সাথে সহবাস করা। ইমাম যুফার (র.) বলেন, ক্রেতার জন্য তা জায়েজ হবে না। কেননা, এটা [ইহ্রাম] এমন একটি চুক্তি, যা তার মালিকানার পূর্বে সংঘটিত হয়েছে। সুতরাং তা সে বাতিল করতে পারবে না। যেমন– কেউ যদি বিবাহিতা দাসী ক্রয় করে। আমাদের দলিল হলো, এখানে ক্রেতা-বিক্রেতার স্থলবর্তী হয়েছে। আর বিক্রেতার জন্য তাকে ইহ্রামমুক্ত করে নেওয়া জায়েজ ছিল। সুতরাং ক্রেতার জন্যও তা জায়েজ হবে। তবে বিক্রেতার জন্য তা মাকরূহ। কেননা, এতে প্রতিশ্রুতি ভঙ্গ করা হয়। আর এ কারণ ক্রেতার ক্ষেত্রে নেই। পক্ষান্তরে বিবাহের বিষয়টি ভিন্ন। কেননা, বিক্রেতার অনুমতিক্রমে বিবাহ হয়ে থাকলে, তা বাতিল করার অধিকার তার ছিল না। সুতরাং ক্রেতারও সে অধিকার থাকবে না। ক্রেতার যখন ইহ্রামমুক্ত করে নেওয়ার অধিকার রয়েছে, তখন আমাদের মতে ইহ্রামের দোষের কারণে তাকে ফেরত দেওয়ার অধিকার থাকবে না। ইমাম যুফার (র.)-এর মতে সে দোষের কারণে ফেরত দিতে পারবে। কারণ, তার সাথে সহবাস থেকে তাকে বারণ করা হয়েছে। কোনো কোনো অনুলিপিতে এরূপ রয়েছে– 'অথবা তার সাথে সহবাস করতে পারবে।' প্রথম মতনের ভাবে বুঝা যায় যে, সহবাস ছাড়া চুল ছাঁটা কিংবা নখ কর্তন করার মাধ্যমে তাকে ইহ্রামমুক্ত করবে, অতঃপর সহবাস করবে। আর দ্বিতীয় ইবারত থেকে বুঝা যায় যে, সহবাস দ্বারা তার ইহ্রাম ভঙ্গ করাবে। কেননা, সহবাসের পূর্বে স্পর্শ সাধারণত হয়েই থাকে, যার দ্বারা ইহ্রাম ভেঙ্গে যাবে। আর উত্তম হলো হজের প্রতি সম্মান প্রদর্শনার্থে সহবাস ব্যতীত তাকে ইহ্রামমুক্ত করা। আল্লাহ তা'আলাই সর্বাধিক জ্ঞাত।

## প্রাসঙ্গিক আলোচনা

**মাসআলা :** যদি কোনো ব্যক্তি হজের ইহ্‌রামরত দাসীকে বিক্রি করে, যে তাকে ইহ্‌রামের অনুমতি দিয়েছিল, তাহলে এ বিক্রি জায়েজ হবে। ক্রেতা মুহ্‌রিম না হলে দাসীকে ইহ্‌রামমুক্ত করে তার সাথে সহবাস করা জায়েজ। ইমাম যুফার (র.) বলেন, ক্রেতার জন্য এ অধিকার থাকবে না।

ইমাম যুফার (র.)-এর দলিল হলো, ইহ্‌রাম এমন একটি 'আকদ' যা ক্রেতার মালিকানার পূর্বে সংঘটিত হয়েছে। সুতরাং তা বাতিল করার অধিকার ক্রেতার থাকবে না। যেমন- কেউ অন্যের বিবাহিতা দাসী খরিদ করলে তার বিবাহ বাতিল করে তার সাথে সহবাস করার অধিকার ক্রেতার থাকবে না। তবে ক্রেতা যদি বিবাহের বিষয়টি না জানে, তাহলে 'বিবাহের দোষের' কারণে তাকে ফেরত দিতে পারবে। তদ্রূপ ইহ্‌রামরত দাসীকে হালাল করে তার সাথে সহবাস করার অনুমতি নেই। তবে 'ইহ্‌রামের দোষের' কারণে ফেরত দিতে পারবে।

আমাদের দলিল হলো, এখানে ক্রেতা-বিক্রেতার স্থলবর্তী হয়েছে। আর বিক্রেতার জন্য তাকে ইহ্‌রামমুক্ত করে তার সাথে সহবাস করা জায়েজ ছিল। সুতরাং অনুরূপভাবে ক্রেতারও সে অধিকার অর্জিত হবে। অবশ্য বিক্রেতার জন্য ইহ্‌রামরত দাসীকে হালাল করা মাকরূহ। কেননা, বিক্রেতা যখন তাকে ইহ্‌রাম বাঁধার অনুমতি দিয়েছিল, তখন সে যেন তার সাথে সহবাস না করার অঙ্গীকার করেছিল। এখন সে তার অঙ্গীকার ভঙ্গ করেছে। এ কারণে বিক্রেতার জন্য তা মাকরূহ। আর ক্রেতা যেহেতু তাকে ইহ্‌রাম বাঁধার অনুমতি দেয়নি, এজন্য তার ক্ষেত্রে অঙ্গীকার ভঙ্গের বিষয়টি পাওয়া যায় না। সুতরাং তার জন্য দাসীকে ইহ্‌রামমুক্ত করানো মাকরূহ হবে না।

বিবাহের বিষয়টি ভিন্ন। অর্থাৎ বিবাহিতা দাসীকে ক্রেতা নিজের জন্য ব্যবহার করতে পারবে না। কেননা, বিক্রেতার অনুমতিক্রমে বিবাহ হয়ে থাকলে তা বাতিল করার অধিকার স্বয়ং তারও ছিল না। তদ্রূপ ক্রেতারও সে অধিকার থাকবে না। কারণ, ক্রেতা বিক্রেতার স্থলবর্তী। সুতরাং বিবাহিতা দাসীর উপর কিয়াস করা ঠিক হবে না।

হিদায়া গ্রন্থকার (র.) বলেন, ক্রেতার যখন ইহ্‌রামরত দাসীকে হালাল করে নেওয়ার অধিকার রয়েছে, তখন আমাদের মতে, ইহ্‌রামের দোষের কারণে তাকে ফেরত দেওয়ার অধিকার থাকবে না। তবে ইমাম যুফার (র.)-এর মতে, ইহ্‌রামের দোষের কারণে ক্রেতা ফেরত দিতে পারবে। কেননা, তাঁর মতে, ক্রেতা তাকে ইহ্‌রামমুক্ত করে তার সাথে সহবাস করতে পারে না। যেহেতু ইমাম যুফার (র.)-এর নিকট ইহ্‌রাম সহবাসের জন্য বাধাস্বরূপ, তাই তাঁর মতে ইহ্‌রাম 'ত্রুটি' রূপে গণ্য হবে। আর ত্রুটির কারণে ক্রেতা বিক্রি বাতিল করে বিক্রেতার নিকট ফেরত দিতে পারে। এজন্য এ ক্ষেত্রে ক্রেতার ইহ্‌রামরত দাসীকে ফেরত দেওয়ার অধিকার থাকবে।

হিদায়া গ্রন্থকার (র.) বলেন, জামিউস সগীরের কোনো কোনো অনুলিপিতে আছে- أَوْ يُجَامِعُهَا 'অথবা তার সাথে সহবাস করতে পারবে।' অর্থাৎ প্রথম অনুলিপিতে وَاوْ অব্যয় যোগে وَيُجَامِعُهَا রয়েছে, আর দ্বিতীয় অনুলিপিতে أَوْ অব্যয় যোগে يُجَامِعُهَا রয়েছে। প্রথম অনুলিপির ভাষ্যে বুঝা যায়, সহবাস ছাড়া চুল ছাঁটা কিংবা নখ কর্তন করার মাধ্যমে তাকে ইহ্‌রামমুক্ত করবে, অতঃপর তার সাথে সহবাস করবে।

আর দ্বিতীয় অনুলিপির ইবারত থেকে বুঝা যায় যে, ইহ্‌রামরত দাসীকে সহবাস দ্বারা হালাল করবে। কিন্তু এ ক্ষেত্রেও সে সহবাসের পূর্বে হালাল হয়ে যাবে। কেননা, সহবাসের পূর্বে কামভাবের স্পর্শ অবশ্যই হয়ে থাকে। আর কামভাব নিয়ে স্পর্শ করলে মুহ্‌রিম হালাল হয়ে যায়। এ কারণে এখানেও সে সহবাসের পূর্বে হালাল হয়ে গেছে, অতঃপর সহবাস হয়েছে। তবে আমরা বলে থাকি, কামভাব নিয়ে স্পর্শ করা সহবাসের মতোই। আর তাই কামভাব নিয়ে স্পর্শ করার দ্বারা হালাল করার অর্থ সহবাসের মাধ্যমে হালাল করা। আর উত্তম হলো হজের প্রতি সম্মান প্রদর্শনার্থে সহবাস, স্পর্শ, চুম্বন প্রভৃতি ব্যতীত অন্য কোনো পন্থায় হালাল করে তার সাথে সহবাস করা। অন্যথায় হজের প্রতি অসম্মান প্রদর্শন করা হয়। আল্লাহ তা'আলাই সঠিক বিষয় সর্বাধিক জ্ঞাত।

رَبَّنَا تَقَبَّلْ مِنَّا إِنَّكَ أَنْتَ السَّمِيعُ الْعَلِيمُ وَتُبْ عَلَيْنَا إِنَّكَ أَنْتَ التَّوَّابُ الرَّحِيمُ . اَلْحَمْدُ لِلّٰهِ رَبِّ الْعَالَمِيْنَ .
وَالصَّلٰوةُ وَالسَّلَامُ عَلٰى رَسُوْلِهِ الْكَرِيْمِ وَعَلٰى اٰلِهٖ وَاَصْحَابِهٖ اَجْمَعِيْنَ .

**দ্বিতীয় খণ্ড সমাপ্ত**